আমার জন্য দু'আ করবেন আমি যেন চিরকাল এ অন্ধকার জগৎ থেকে দূরে থাকতে পারি। ***লস্ট মডেস্টি*** টিমের প্রত্যেক সদস্যের জন্য আমার অনেক, অনেক দু'আ এবং শুভকামনা রইল। আল্লাহ্ (ﷻ) আপনাদের কাজে বারাকাহ দান করুক। আপনাদের কাজের মাধ্যমে এবং আল্লাহ্‌র (ﷻ) ইচ্ছায় আমার মতো অনেকেই অন্ধকার জগৎ থেকে বের হয়ে আসবে ইন শা আল্লাহ্।

একটা কথা বলে শেষ করব।

চরমভাবে যৌনায়িত বর্তমান পৃথিবীতে পণ্যের মতো নারীদেহের বেচাকেনা চলছে। আইটেম সং, রিয়েলিটি শো, খেলার মাঠ, বিলবোর্ড সবকিছুই, সব সময় তরুণদের কামের আগুনকে উসকে দিচ্ছে। ইন্টারনেটে পর্নোগ্রাফির সহজলভ্যতার কারণে পা হড়কানো দুটো মাউসের ক্লিকের ব্যাপার মাত্র। এ রকম এক অস্থির পৃথিবীতে হয়তো আপনার সন্তান, ছোট ভাই-বোন, কাযিনও রক্ষা পায়নি পর্ন ভিডিও, হস্তমৈথুন কিংবা চটি বইয়ের কবল থেকে। হয়তো আপনার আশেপাশে আপনার সন্তান, ছোট ভাই-বোন, কাযিন হস্তমৈথুন, পর্ন ভিডিওতে আসক্ত হয়ে বিভীষিকাময় জীবন পার করছে। সে তার কষ্টগুলো হয়তো আপনাকে বুঝতে দিচ্ছে না, হাসিমুখের আড়ালে আপনার কাছ থেকে গোপন করে রেখেছে তার এ অন্ধকার পৃথিবী।

তার সঙ্গে বন্ধুর মতো মিশুন। তার আস্থা অর্জন করুন, তাকে তিরস্কার না করে, লজ্জা না দিয়ে তার অন্ধকারের গল্পগুলো শুনুন, তার কষ্টগুলো অনুভব করুন। বাড়িয়ে দিন সাহায্যের হাত।

আপনার সাহায্য তার খুব প্রয়োজন।

খুব বেশি প্রয়োজন।

আর কতকাল পথ ভুল করে ভুল রাস্তায়
হেঁটে বেড়াবে উদ্ভ্রান্তের মতো?
আর কতকাল?
তারচেয়ে বরং এসো খোলা জানালায়।
এক ঝলক ঠান্ডা বাতাস এসে শীতল পরশ বুলিয়ে দেবে
তোমার স্নিগ্ধ মুখটাতে।
বাইরে চেয়ে দেখো ঝকঝকে রোদে ভেসে যাচ্ছে চারিদিক,
উঠোনকোণের পেয়ারা গাছটার পাতার আড়ালে
মিষ্টি সুরে গান গেয়ে যাচ্ছে বুলবুলি,
দূরের ঐ নীল আকাশে ডানা মেলেছে সোনালি ডানার চিল;
হাতছানি দিয়ে ডাকছে তোমায়,
যেন তুমি বেরিয়ে পড়ো

মুক্ত বাতাসের খোঁজে...

Ilmhouse

www.almodina.com